ত্যাগ করিয়াছে। কেবলমাত্র কয়েকজন সাধারণ কর্ম্মচারী তাহার সঙ্গে আছে।

(ঘ) চতুর্থ প্রকার—যাহারা ভারতবর্ষ, রুসীয়া কিম্বা রুসীয় তুর্কিস্তানে নির্ব্বাসিত রহিয়াছে। ইহাদের নিজস্ব কোন দল নাই, অথবা উহারা অপর কোন দলেও সম্মিলিত নহে। হয় উহারা কোন কারণ বশতঃ আফ্‌গানস্থান হইতে পলায়ন করিয়াছে, নতুবা তাহাদের অসদাচরণ নিমিত্ত আমি তাহাদিগকে দেশ হইতে বহিস্কৃত করিয়া দিয়াছি। এই শেষোক্ত শ্রেণীর লোকদের মধ্যেও এমন অল্প লোক আছে,—যাহারা প্রার্থনা করিবার পর আমি তাহাদের অপরাধ ক্ষমা না করিয়াছি এবং দেশে ফিরিয়া আসিবার জন্য নিমন্ত্রণ না করিয়াছি!

(ঙ) পঞ্চম প্রকার,—যাহারা বিশ্বাসঘাতক ইস্‌হাক খানের সঙ্গে ১৮৮৪ খৃঃ অব্দের ভীষণ বিদ্রোহাচরণের পর ফেরার হইয়াছিল। তাহার সহোদর ভ্রাতাগণ বর্ত্তমান সময়ে আমার অধীনে চাকরি করিতেছেন। তাহার অন্যান্য সঙ্গীদের সম্বন্ধেও আমি অমনোযোগী নহি। তাহারাও ভবিষ্যতে স্বদেশে ফিরিয়া আসিবে এবং শান্তিপ্রিয় প্রজারূপে পরিণত হইবে।

এই উপায়ে এখন কাবুলের রাজসিংহাসনের এমন কোন দাবীকারক নাই, যদ্দারা আমার পুত্রের কোন প্রকার অনিষ্ট সাধন হইতে পারে। একথা প্রত্যক্ষ সত্য যে, যদি কোন বিপুল শক্তিশালী যোদ্ধা ও কোন বৃহৎ শক্তির প্ররোচনায় আফ্‌গানস্থানের সহিত যুদ্ধ করিতে অগ্রসর হয়, তবে অগণিত সৈন্য ও সঙ্গী ভিন্ন একা কিছুই করিতে সমর্থ হইবে না।

আমি রাজনীতি নিপুণ শক্তিদের এই নীতির কথা উত্তমরূপে বুঝিয়া থাকি। তাঁহারা প্রতিবাসী রাজাদের প্রতিদ্বন্দ্বীদিগকে কেবল এই উদ্দেশ্যে স্ব স্ব হস্তে রাখিয়া থাকেন,—যদি সেই নরপতি তাঁহাদের সহিত বাধ্যবাধকতা না রাখেন,—তবে—অন্ততঃ এই বিরুদ্ধাচারীদিগের ভয়েও তাঁহাদের হস্তে থাকিবেন; কিন্তু তাঁহাদের বুঝা উচিত—যে বৃক্ষের মূল কর্ত্তন করিয়া ফেলা হইয়াছে—তাহা কখনই দাঁড়াইয়া থাকিতে পারে না; অথবা কোন অট্টালিকা ভিত্তি ভিন্ন দণ্ডায়মান থাকিতে পারে না!

আমি আশা করি, আমার পুত্রগণ এই দৃষ্টান্ত স্মরণ রাখিয়া—আমার এই

নীতি ( Policy ) ও উপদেশ অনুসারে কার্য্য করিবেন এবং পার্শ্ববর্ত্তী রাজ্য সমূহ হইতে যে সকল উপযুক্ত ব্যক্তি এখানে আসিয়া আশ্রয় গ্রহণ করিতে চাহেন, তাঁহাদিগকে আশ্রয় দান করিবেন। এই প্রকার লোকের দ্বারা সর্ব্বদা তাঁহাদের সাহায্য হইবে এবং তাঁহাদের শত্রুদিগের বিপক্ষাচরণ সম্বন্ধেও ইহা দ্বারা প্রকৃত ভাবে অনেক সুবিধা হইবে।

---

প্রথম ভাগ সমাপ্ত।